# হিন্দু-কণ্ঠহার।

শক্তিং শরীরে হৃদয়েচ ভক্তিং
তব প্রিয়ং সাধয়িতুং প্রযচ্ছ।
জ্ঞানং মহৎ জগদীশ! দেহি।
কৃত্যে যথা মে ন ভবেৎ প্রমাদঃ॥

শ্রীকুমার দেব মুখোপাধ্যায় কর্ত্তৃক
বিশ্বনাথ ট্রষ্ট ফণ্ডের আফিস হইতে প্রকাশিত।

চুঁচুড়া
বুধোদয় যন্ত্র।

মূল্য ১৲ টাকা।

# ভূদেব গ্রন্থাবলী।

পুষ্পাঞ্জলি দ্বিতীয় সংস্করণ ... ॥০
* পারিবারিক প্রবন্ধ ৭ম সংস্করণ ... ১৲
ঐ উপহার জন্য ৮ম „ সুন্দর মুর্শিদাবাদী গরদে বাঁধাই ১॥০
ঐ হিন্দীতে ... ১৲
* সামাজিক প্রবন্ধ ৪র্থ সংস্করণ ... ১॥০
* আচার প্রবন্ধ ৩য় সংস্করণ ... ১৲
ঐ হিন্দীতে—১ম সংস্করণ ১৲
* বিবিধ প্রবন্ধ ১ম ভাগ ২য় সংস্করণ ... ॥০
* বিবিধ প্রবন্ধ ২য় ভাগ [ তন্ত্রের কথা প্রভৃতি ] ॥০
* স্বপ্নলব্ধ ভারতবর্ষের ইতিহাস ... ॥০
* বাঙ্গালার ইতিহাস ৩য় ভাগ ... ॥০
ঐতিহাসিক উপন্যাস [ ষষ্ঠ সংস্করণ ] ... ॥০
পুরাবৃত্তসার গ্রীক রোম প্রভৃতি [ পঞ্চদশ সংস্করণ ] ৸০
ইংলণ্ডের ইতিহাস [ সপ্তম সংস্করণ ] ... ৸০
শিক্ষাবিধায়ক প্রস্তাব [ পঞ্চম সংস্করণ ] ... ১৲
প্রাকৃতিক বিজ্ঞান [ সপ্তম সংস্করণ ] ... ১৲

উপরোক্ত পুস্তকগুলি এবং সংক্ষিপ্ত ভূদেব জীবনী বিশ্বনাথ ট্রষ্ট ফণ্ডের মূল দলিলের নকল সহিত দুই খণ্ডে বাঁধান আমার নিকট লইলে ডাকমাশুল ও ভি পি খরচা সহিত মোট ১০৸০ পড়িবে।

বিশ্বনাথ দাতব্য ট্রষ্টফণ্ডের অপর পুস্তকাদি :—

ভূদেব চরিতং মহাকাব্যম্ ৺ মহেশচন্দ্র তর্কচূড়ামণি প্রণীতম্ ১॥০
[ সংক্ষিপ্ত ] ভূদেব জীবনী ... ... ।৴০
অনাথবন্ধু [ উপন্যাস ] ... ... ১।০
* সদালাপ নং ১, ২, ৩, (সচিত্র) ... প্রত্যেক ৸০
* নেপালী ছবি ঐ ... ... ৸০
* শ্রীরাম চরিত্রের আলোচনা ... ... ।০
হিন্দুকণ্ঠহার ... ... ১৲
একাদশীতত্ত্বম্ (দেবনাগর অক্ষরে) ... ... ১৲

এডুকেশন গেজেট—অগ্রিম বার্ষিক মূল্য ২৲
* চিহ্নিতগুলি এডুকেশন গেজেট হইতে পুনর্মুদ্রিত।

শ্রীকুমারদেব মুখোপাধ্যায়। বিশ্বনাথফণ্ডের কর্ম্মচারী,—চুঁচুড়া।

# সূচীপত্র।

# মুখবন্ধ

স্তব, ধ্যান, প্রণাম এবং সনাতন ধর্ম্মের শিক্ষা ও নীতি সম্বন্ধীয় কতকগুলি সংস্কৃত শ্লোক আমার পিতামহ পূজ্যপাদ ৺ ভূদেব মুখোপাধ্যায় মহাশয়ের গার্হস্থ্য ব্যবস্থায় প্রাতঃকালে ও সায়ংকালে তাঁহার বাড়ীর ছোট ছোট ছেলে মেয়েদিগকে তাঁহার সমক্ষে সমস্বরে আবৃত্তি করিতে হইত। সেই পবিত্র ব্যবস্থা হিন্দুর ঘরে ঘরে প্রবর্ত্তিত হইলে হিন্দুসন্তানগণ শৈশব হইতেই স্বধর্ম্মের উচ্চতা এবং উদারতা সম্বন্ধে একটা সাধারণ জ্ঞানলাভ করিতে পারেন এবং সনাতন ধর্ম্মই যে পূর্ণ-সর্ব্বাঙ্গ ধর্ম্ম তাহার একটা আভাষ পাইতে পারেন। মধুর সংস্কৃত শব্দের ধ্বনি কানে বাজিতে থাকিলে এবং সত্য সনাতন ধর্ম্মের একটুও আভাষ হৃদয় মধ্যে পাইলে বাহিরের আর কোন প্রকারের কথাকেই হঠাৎ সারাৎসার বলিয়া বোধ হইতে পারে না; নৈতিক অবনতির দিকে লক্ষ্য না করিয়া পাশ্চাত্য জড়বিজ্ঞানের সাহায্যে অনিত্য ঐহিক সুখ বৃদ্ধির জন্য মাত্র বিষম ব্যাকুলতা, 'যে-দরের জিনিস' তাহা বুঝিতে অসুবিধা থাকে না। পাশ্চাত্য সামরিক শক্তির ছটাতেও হিন্দু সন্তান অভিভূত না হইয়া দিগ্‌বিজয়ী সিকন্দর সাহের দূতের নিকট সেই প্রাচীন ভারতের হিন্দু সন্ন্যাসীর অনুরূপ প্রশ্ন সরলভাবে উত্থাপন করিতে পারেন,—"এতদ্বারা মনুষ্য কি পরের ছেলেকে অন্ন দিতে অধিকতর উৎসুক হইতেছে? (পূণ্যং পরোপকারায় পাপঞ্চ পরপীড়নে); আত্মজয় করার পথে অগ্রসর হইতেছে? (লোভক্রোধৌবশে যস্য তেন লোকত্রয়ং জিতং); সংযত, আস্তিক ও ভাল লোক হইয়া সমাজ মধ্যে প্রীতির এবং শান্তির অধিকতর অধিকারী হইতেছে? (অশান্তস্য কুতঃ সুখং)।"

ছোট ছোট মেয়েদেরও সংস্কৃত শ্লোক শিক্ষা দেওয়া, উহাদিগকে প্রকৃত হিন্দু-মাতা ও প্রকৃত হিন্দু-সহধর্ম্মিণী প্রস্তুত করার পক্ষে বিশিষ্টভাবেই কার্য্যকারী।

সনাতন ধর্ম্মের মাহাত্ম্যের জন্যই হিন্দু উহাকে ধরিয়া রহিয়াছেন এবং "স্বধর্ম্মে নিধনং শ্রেয়ঃ পরধর্ম্মো ভয়াবহঃ" কথাটী হিন্দু শুধু মুখে বলেন নাই

সহস্র নির্য্যাতনের মধ্যে সহস্র সহস্র বৎসর ধরিয়া কাজেও করিয়া আসিয়াছেন। তাই সনাতন ধর্ম্মও হিন্দুকে ধারণ বা রক্ষা করিতেছেন। "ধারণাৎ ধর্ম্ম ইত্যাহুঃ ধর্ম্মোধারয়তে প্রজাঃ। মিশর, পারস্য, ব্যাবিলন, ক্যানৃডিয়া, অ্যাসিরিয়া, গ্রীস, রোম, মেক্সিকো, ব্রিটেন প্রভৃতির প্রাচীন জাতীয় ধর্ম্ম এবং তথাকার প্রাচীন জাতির সন্তানেরা আজ কোথায়? পরধর্ম্মের এবং পরজাতির সহিত সংঘর্ষ হইবামাত্রই উহাদের লোপ হইয়া গিয়াছে! কিন্তু সর্ব্বপ্রকার অবস্থাতেই ভারতবাসীর সনাতন হিন্দুধর্ম্ম অজর অমর অখণ্ড কেন? উহাই যে **সম্পূর্ণ সত্য ধর্ম্ম**! উহাই যে সর্ব্বপ্রকার অধিকারীর সর্ব্বপ্রকার সাধনার জন্য উন্মুক্ত পরম কারুণিক বিরাট **"সর্ব্বব্যাপক ধর্ম্ম!"**

এই পৃথিবীতে একমাত্র হিন্দুই প্রকৃতপক্ষে পরধর্ম্মের এবং পরজাতির বিদ্বেষ করেন না। তাঁহার চক্ষে—"বান্ধবাঃ শিবভক্তাশ্চ স্বদেশো ভুবনত্রয়ং"; সকল ঈশ্বরপরায়ণ ভাললোককেই তিনি বন্ধু মনে করেন—যে সম্প্রদায়ভুক্তই তিনি হউন না এবং যে দেশবাসীই তিনি হউন না। হিন্দু যে শ্রীভগবানের শ্রীমুখেই শুনিয়াছেন "মম বর্ত্মানুবর্ত্তন্তে মনুষ্যাঃ পার্থ সর্ব্বশঃ"! হিন্দুর আর বিদ্বেষের স্থান কোথায়? এই সর্ব্বব্যাপী হিন্দুত্বকে গ্রাস করিবে কে? ফলতঃ হিন্দুর উদারতম শাস্ত্র সংসর্গে অপর **সকল ধর্ম্ম সম্প্রদায়েরই উচ্চ সাধকদিগের মধ্যে সাত্ত্বিক হিন্দুভাব** অল্প বিস্তর প্রবেশ করিয়াছে, এবং করিতেছে। সাত্ত্বিক হিন্দু সে বাহাদুরী টুকুর দাবীও করেন না!! খৃষ্টান মিষ্টিক সম্প্রদায়ের এবং মুসলমান সুফি সম্প্রদায়ের গুপ্ত যোগ সাধন হিন্দুর নিকটই প্রাপ্ত বলিয়া কেহ স্বীকার করুন বা না করুন তাহাতে হিন্দুর কিছুই ক্ষতিবৃদ্ধি নাই। থিয়সফির ক্রমশঃ সর্ব্বদেশ বিস্তারে "ভেজাল হিন্দুত্বের"ও রসাস্বাদে যে অপর জাতীয়দিগের অনেকটা আনন্দ লাভ হয় ইহাই সূচিত করিতেছে। কেহ তাহা স্বীকার না করেন তাহাতে কোন ক্ষতিই নাই। "সর্ব্বে ভদ্রানি পশ্যন্তু"— "সকলেই স্ব স্ব মঙ্গলের পথ দেখিতে পাউন"—হিন্দুর এই মাত্র প্রার্থনা।

সর্ব্বং তু সমবেক্ষ্যেদং নিখিলং জ্ঞান চক্ষুষা।
শ্রুতিপ্রামাণ্যতো বিদ্বান্ স্বধর্ম্মে নিবিশেত বৈ॥

—ইহা ভগবান মনুর উপদেশ। প্রকৃতপক্ষেই অপরাপর সমস্ত মতবাদ এবং আচার প্রণালী একটু জ্ঞান চক্ষুতে দেখিলেই তাহাদের "অসম্পূর্ণতা" উপলব্ধি হয়; অনেকটা রজোগুণের এবং তমোগুণের মিশ্রণ ধরা পড়ে। হিন্দু দেখিতে পান যে বিরাট অশ্বত্থবৃক্ষরূপী সনাতনধর্ম্মের নিম্নতর শাখাগুলির এক একটী অবলম্বনে অন্যান্য ধর্ম্ম ঝুলিতেছে; অপরাপর ধর্ম্মের কোনটীতে দাস্য ভাব বা অন্য কোন একটী ভাবের অনুশীলনের মাত্র অবকাশ আছে। উহাও কোন মতেই কম কথা নয়, উহাও মানবের যথেষ্ট উপকারী; সেই জন্য হিন্দু কাহাকেও স্বধর্ম্ম পরিবর্ত্তন করিতে বলেন না; কিন্তু সনাতন ধর্ম্মের বিশুদ্ধ সাত্বিকতা, সর্ব্বব্যাপকতা, সর্ব্বদর্শিতা, সর্ব্বপ্রেমিকতা, এবং ভক্তি কর্ম্ম জ্ঞানের সম্পূর্ণ সামঞ্জস্য এবং বিভিন্ন প্রকার অধিকারীর জন্য ভিন্ন ভিন্ন ব্যবস্থার দ্বারা সকলেরই উন্নতির সুগমতা প্রদান উপলব্ধি করিয়া হিন্দুর মনের শান্তি অবিচলিত থাকে এবং বিমলানন্দ অনুভূত হয়; "সার্থক জনম মম জন্মিয়াছি এই দেশে"—ইহা প্রকৃতপক্ষেই মনে হয়; কাহার সহিত অবস্থা পরিবর্ত্তনে ইচ্ছা হয় না। পরন্তু মনে একটা দৃঢ় বিশ্বাস হয় যে সকল দেশের ভাল লোকে এই মুক্তি ক্ষেত্রে জন্ম লইয়াই কৈবল্য মুক্তির অধিকার ক্রমশঃ পাইতেছেন। প্রকৃতই এই পবিত্র ভারতভূমি কর্ম্মক্ষেত্র এবং মুক্তি ক্ষেত্র। অপর সকল দেশ ভোগভূমি।

সনাতন ধর্ম্মের উদারতায় চৌর্য্যবৃত্তি শূকরভোজী ডোম এবং পচা গো-মাংসভোজী মুর্দ্দাফরাসও হিন্দু; আজীবন সংযমী পরম পবিত্রচেতা হবিষ্যান্ন ভোজী একনিষ্ঠ ভগবদ্ভক্ত ৺ কাশীবাসী মহামহোপাধ্যায় ব্রাহ্মণ পণ্ডিতও হিন্দু। বৃক্ষতলে সিন্দুরের একটী ফোঁটা দিয়া গ্রাম্য দেবতার বা উপদেবতার পূজা সারিয়া মদ্যপানকারী ডোম, চামারগণও হিন্দু এবং

"অব্যক্তং সর্ব্বতোব্যাপ্ত মিদমিত্থং বিবর্জ্জিতং।
অগম্যং য়োগিভির্গম্যং কৃচ্ছ্রৈর্ব্বহু সমাধিভিঃ॥

সেই অবাঙমনসোগোচরে মগ্ন, দেবদুর্ল্লভ আনন্দপূর্ণ, জীবন্মুক্ত, মহাযোগীও হিন্দু! পরম কারুণিক সনাতন হিন্দু ধর্ম্ম কাহাকেও ত্যাগ করেন না; কাহারও ধর্ম্মোন্নতির প্রতিষেধ করেন না; বিরাট বিশ্বে যাহাদের স্থান আছে সনাতন ধর্ম্মের আশার বাণী সে সকলের জন্যই আছে। ধীরভাবে এবং সদা-

চারে ভক্তি বৃদ্ধির এবং জ্ঞানোন্নতির অনন্ত পথে কুলধর্ম্মের মার্গে যাইতে সনাতন ধর্ম্ম সকলেই প্রোৎসাহিত করেন। সকলকেই "এক ক্ষুরে মাথা মুড়াইয়া দিবার জন্য"—মৌখিক কোন একটী মতবাদ "খ্যাপন" জন্য—কোনরূপ মোহান্ধভাবে জিদ করেন না!

গুহক চণ্ডাল, রবিদাস চর্ম্মকার, সদন কসাই, ধনা জাঠ, জোলা কবীর ভক্তির মাহাত্ম্যে হিন্দুমাত্রেরই সম্মান আকর্ষণ করিয়া আসিতেছেন। অথচ তাঁহাদের সহিত ব্রাহ্মণ ক্ষত্রিয়াদি বিবাহ সম্বন্ধ করেন নাই; তাঁহারাও বর্ণাশ্রমধর্ম্ম ত্যাগ করিতে চাহেন নাই। হিন্দু ইহাঁদের গুণ কর্ম্ম হিসাবে ব্রাহ্মণ, কিন্তু জন্ম হিসাবে অন্যজাতি বলিয়া ধরিয়াছেন; তেমনি আবার জন্মানুসারে ব্রাহ্মণ কিন্তু গুণ কর্ম্মানুসারে অন্য জাতীয় বলিয়া ব্রাহ্মণের ভিতরে শ্রেণী বিভাগ করিয়া বলিয়াছেন যে ব্রহ্মতত্ত্বে অজ্ঞ এবং ব্রহ্মসূত্রে গর্ব্বিত ব্রাহ্মণ-সন্তান "পশু ব্রাহ্মণ" সংজ্ঞক! বর্ণাশ্রম ধর্ম্মের মাহাত্ম্যে খাঁটি-বাগদী এবং খাঁটী মেথর প্রকৃত এবং সুসঙ্গতভাবেই নিজেদের ভ্রষ্ট-ব্রাহ্মণ অপেক্ষা উচ্চতর এবং পবিত্রতর জ্ঞান করিয়া থাকেন।

হিন্দু সমাজ ও হিন্দুশাস্ত্র সকলকে সকল প্রকার খাদ্য ব্যবহার বা আচার অবলম্বন করিতে বলেন না। একটু উচ্চাধিকার পাইলেই "বৃথা মাংস" খাইতে বারণ করেন; এবং সকলেই মৎস্য, মাংস, মদ্য, মৈথুন সম্বন্ধে "প্রবৃত্তিরেষা ভূতানাং নিবৃত্তিস্তু মহাফলা" বলিয়া আসিতেছেন। সেইরূপ সমাজের সকল স্ত্রীলোকেরই ডোমকন্যার ন্যায় ইচ্ছামত বিবাহ ভঙ্গ ও পত্যন্তর গ্রহণ, এবং পরপুরুষের সহিত মদ্যাদি পান করিয়া নৃত্য করিবার অধিকার থাকা সঙ্গত মনে করেন না। একান্ত নির্ম্মল মানস, ব্রহ্ম নির্ব্বাণ প্রাপ্ত, জীবন্মুক্ত মহাত্মপুরুষদিগের ভিন্ন অপরের সম্বন্ধে জন্মান্তরবাদী হিন্দু, সুকৃতি দ্বারা (উচ্চ শ্রেণীর উপযোগী সংযমাদি অবলম্বন দ্বারা) ক্রমাগত উচ্চ হইতে উচ্চতর সোপানে উঠিতে উৎসাহ দিয়া থাকেন; পূর্ব্বজন্মের পুণ্যে উচ্চ শ্রেণীতে জন্ম পাইয়া আবার "আরূঢ় চ্যুত" হওয়া পরিতাপের বিষয় মনে করেন; সে কার্য্যে উৎসাহ দেন না। কেহ নামিয়া গেলে সে নামিয়া যাওয়াটা হিন্দুসমাজ ক্ষোভের সহিত স্বীকার করিয়া উপেক্ষা করেন। নিজেরা নামিয়া গিয়া যাহারা সমগ্র সমাজকে তাহাদের অসংযমের এবং স্বেচ্ছাচারের ফলভোগ করাইতে চায়—

যাহারা "পুণ্যস্য ফলমিচ্ছন্তি পাপং কুর্ব্বন্তি যত্নতঃ—"তাহারাই দলাদলি রেষারেষির সৃষ্টি করেন। ধৃষ্টতায় উপেক্ষাই এরূপস্থলে হিন্দুর পবিত্র শাস্ত্রানুসারে হিন্দুর একমাত্র অবলম্বন। উদার হিন্দুর শাস্ত্র বলেন যে উহারাও ভোগে কর্ম্মক্ষয় করিয়া আবার মঙ্গলের পথ ধরিবে।

সনাতনধর্ম্মী হিন্দুর গার্হস্থ্য-আদর্শীভূত শ্রীরামচন্দ্র এবং সীতা দেবী অপর সকল দেশের সকল আদর্শের অপেক্ষাই উচ্চতম এবং পূর্ণ সর্ব্বাঙ্গ। উহাঁদেরই চরিত্র ভক্তি জ্ঞান ও নিষ্কাম কর্ম্মের ( অক্ষোভে সকল বিধি পালনের ) পূর্ণ সামঞ্জস্য প্রদর্শক। হিন্দু যতদিন শ্রীরাম চরিত্র না ভুলিবে—তারক ব্রহ্ম রাম নাম যতকাল হিন্দুর কর্ণে বাজিবে—শত শত দুরবস্থায়ও ততদিন হিন্দুর "মার" নাই। ছেলেদের ও মেয়েদের হাতে পূর্ব্বের মত রামায়ণই যেন সর্ব্বাপেক্ষা অধিক পরিমাণে দেওয়া হইতে থাকে। আবার দেশে ভক্ত সেবক, অনুগত ভ্রাতা, সুখদায়ক সুপুত্র, পতিকুলহিতৈষিণী পত্নী অধিকতর সংখ্যায় দেখা দিবেন ; প্রকৃত সুশিক্ষার প্রবর্ত্তন হইবে।

হিন্দু উপদেষ্টৃগণ একান্ত নিম্নাধিকারীকে স্নান এবং দিনান্তে একবারও রাম নাম, কৃষ্ণ নাম, হরি নাম, বা দুর্গা নাম, কালী নাম বা অন্য যে কোন দেবতার নাম উচ্চারণ করিতে উৎসাহিত করেন। অক্ষমকে অধিক ফরমাইস করেন না। [ তাহা করিতে গেলে উহারা যে সে দিকেও যাইবে না! ] উহাদের রামলীলাদি শুনিয়া এবং দুর্গা দুর্গা, সীতারাম, রাধাকৃষ্ণ প্রভৃতি নাম উচ্চারণ করিয়া পবিত্র হইতে বলেন।

সনাতন ধর্ম্মী হিন্দুর প্রীতি ও সহানুভূতি প্রকৃত এবং সর্ব্বব্যাপক। তবে নিম্ন শ্রেণীর ও অন্ত্যজের মধ্যে ( যেমন অন্য সকল বিষয়েই ) শিক্ষাদান সম্বন্ধে "আধুনিক" হিন্দুর উদ্যমের বিশেষ ত্রুটীই লক্ষিত হয়।

বিরাট ভারত সমাজের আধুনিক আর্য্য সমাজী শাখার দ্বারা গোমাংস ভক্ষণ সংকোচকারক "শুদ্ধি" ( ইঁহাদের মধ্যে কেহ কেহ বড়ই মোহান্ধভাবে সনাতন ধর্ম্মের অযথা নিন্দা করেন বটে, তথাপি ঐ কার্য্যের জন্য হিন্দু কৃতজ্ঞ) ব্যবস্থায় কৃত-মুসলমান এবং অন্ত্যজদিগের মধ্যে এ সম্বন্ধে কতকটা সৎকার্য্য হইতেছে। বৈষ্ণব সম্প্রদায় এক সময়ে এদিকে অনেক কাজ করিয়াছিলেন ; এখনও করিতে সক্ষম। রামকৃষ্ণ মিশনের দ্বারাও এই কাজ ভাল হইতে পারে।

বৌদ্ধের ও জৈনের প্রীতি অপর ধর্ম্মাবলম্বীদিগের অপেক্ষা ব্যাপকতর। উহাঁরা ইয়ুরোপীয় স্বদেশ প্রীতির, এমন কি মুসলমান এবং খৃষ্টানের মানব-প্রীতিরও গণ্ডি ছাড়াইয়া জীব মাত্রের প্রতি প্রীতিসম্পন্ন। উদ্ভিদ্ জীবনের প্রতি লক্ষ্য রাখিয়া জৈনী ভিক্ষু অনেকে ধান্য অথবা আস্ত মটর ছোলা প্রভৃতি ভিক্ষা লয়েন না। চাউল ও ভাঙ্গা ডাল লইয়া থাকেন। স্বহস্তে বীজ মধ্যস্থ 'জীবনের নাশ' করিতে চাহেন না! কিন্তু হিন্দুরই প্রীতি প্রকৃতপক্ষে সর্ব্বব্যাপক। তাঁহার চিন্ময় সম্ভূত জগতের সর্ব্বাংশের প্রতি অনুরাগ। হিন্দু প্রাতঃকালে গাত্রোত্থান করিয়া—ভূতলে পদক্ষেপ করিবার পূর্ব্বে 'প্রিয়দত্তায়ৈ ভুবে নমঃ' বলিয়া ভূমিকে প্রণাম করেন, হিন্দু আহারের পূর্ব্বে বৈশ্বদেব বলি উপলক্ষ্যে কীট পতঙ্গদিগকে কিছু অন্ন দিবার কথা; ভোজন শেষে হিন্দু আজও "শত অন্ন" কুকুর বিড়াল কাক পিপীলিকা প্রভৃতির জন্য রাখিয়া দেন। হিন্দু বৃক্ষাদি সম্বন্ধে করুণা পূর্ণ হৃদয়ে বলেন—

বেষ্টিতা বহুরূপেণ তমসা কর্ম্ম হেতুনা।
অন্তঃসংজ্ঞাভবন্ত্যেতে সুখ দুঃখসমন্বিতা॥

হিন্দু সেই জন্য ফুলের বোঁটা উহার গ্রন্থির নিকট খসাইয়া লন। বৃক্ষকে অনর্থক কষ্ট দিতে সঙ্কোচ বোধ করেন। তিনি "দেবোদ্দেশেই" পুষ্প পত্র চয়ন করেন। "কেশবার্থে চিনোমি ত্বাং" বলিয়া সঙ্কুচিতভাবে তুলসী পত্র লইয়া থাকেন। ফুলের তোড়ার সৌন্দর্য্য বা সুগন্ধ "নিজে ভোগ" করিবার জন্য নির্ম্মমভাবে ফুল গাছের খানিকটা ডালশুদ্ধ ছাঁটিয়া লয়েন না! 'দাঁতন কাঠি' বনস্পতির নিকট প্রার্থনা করিয়া ভগ্ন করেন! পবিত্র ভারতভূমিতে জন্মগ্রহণ করিয়া প্রোফেসর শ্রীযুক্ত জগদীশচন্দ্র বসুজ মহাশয় বৈজ্ঞানিক পরীক্ষাবিধান দ্বারা পাশ্চাত্য বৈজ্ঞানিকদিগকে দেখাইতে পারিয়াছেন যে, প্রকৃতই গাছের ডাল কাটিলে উহার তাড়িত শক্তি অনেকটা বিচলিত হয়। মহাযোগী হিন্দু শাস্ত্রকারেরা উহাদের অন্তঃসংজ্ঞা এবং সুখ দুঃখ প্রত্যক্ষ অনুভব করিয়াছিলেন! তাঁহাদের মধ্যে কেহ কেহ গলিত পত্রাদিই (আপনা হইতে খসিয়া পড়িলে) ভক্ষণ করিতেন। হিন্দু এই পৃথিবীর সপ্তদ্বীপ নিবাসীরই অতীত কোটি কুলের জন্য তর্পণ করেন এবং তৃণ গুচ্ছটী হইতে ব্রহ্ম পর্য্যন্ত সমগ্র বিরাট বিশ্বে তাঁহার প্রীতির বিস্তার। (অতীতকুলকোটীনাং সপ্তদ্বীপনিবা-

সিনাং। ময়া দত্তেন তোয়েন তৃপ্যন্তু ভুবনত্রয়ং ॥ আব্রহ্ম স্তম্ব পর্য্যন্তং জগৎ তৃপ্যতু )। সকলে অনুধাবন করিয়া দেখিবেন যে দেব মন্দির চূর্ণকারী সুলতান মামুদ, কালাপাহাড়, সম্রাট আরাঞ্জীব প্রভৃতি এবং তাঁহাদের কোটি পূর্ব্ব পুরুষের জন্যও উদার এবং প্রীতিপূর্ণ হিন্দু প্রত্যহ তর্পণ করিয়া আসিতেছেন !

বিশ্ব ব্রহ্মাণ্ডে সকলেই যেন মঙ্গলের পথ দেখিতে পায়, সকলেই যেন নিরোগী হইয়া সুখে থাকে সাত্বিক হিন্দু ইহা প্রত্যহ প্রার্থনা করেন।

সর্ব্বেহত্র সুখিনঃ সন্তু সর্ব্বে সন্তু নিরাময়াঃ।
সর্ব্বে ভদ্রাণি পশ্যন্তু মা কশ্চিৎ দুঃখমাপ্নুয়াৎ ॥

"সর্ব্ব-প্রেমিক" হিন্দুর স্বার্থে ও পরমার্থে অভেদ। সেই জন্য হিন্দুর মধ্যে নিরীহ এবং শ্রীভগবানে একান্ত আত্মনিবেদনকারী ধার্ম্মিক ব্যক্তিদিগের মনে অধর্ম্মের প্রাবল্যে এবং পরপীড়নে "গ্লানি" জন্মিলে, তাঁহাদের সেই "গভীর গূঢ় বেদনা" মোচন জন্য, ধর্ম্ম সংস্থাপন জন্য, এই পুণ্যভূমিতে যুগে যুগে ভক্তবৎসল শ্রীভগবান্ অবতীর্ণ হইয়া থাকেন।

যদাযদাহিধর্ম্মস্য "গ্লানি"র্ভবতি ভারতঃ।
অভ্যুত্থানমধর্ম্মস্য তদাত্মানং সৃজাম্যহং ॥

* * * *

ধর্ম্মসংস্থাপনার্থায় সম্ভবামি যুগে যুগে ॥

প্রকৃত হিন্দুর স্বদেশভক্তি পাশ্চাত্য স্বদেশ ভক্তি হইতে পবিত্রতর। উহাতে পরজাতি বিদ্বেষ মিশ্রিত নাই। হিন্দু "জগদ্ধিতায় কৃষ্ণায়"" বলেন। "জননী জন্মভূমিশ্চ স্বর্গাদপি গরীয়সী" ও বলেন। হিন্দু, বিধি প্রেরিত ইংরাজরাজের প্রদত্ত স্বধর্ম্ম পালনের সুযোগ, শান্তি, তীর্থ দর্শনের সুবিধা, রেল ডাক টেলিগ্রাফ ও একবিধ শাসন পদ্ধতির দ্বারা সমস্ত ভারত সমাজের দ্রুত-সম্মিলন-সাধন, ছাপাখানা সাহায্যে সৎকথার ও শাস্ত্র গ্রন্থের প্রচার দ্বারা প্রাদেশিক ভাষার উন্নতিসহ সাধারণ শিক্ষার প্রসার প্রভৃতি যে সকল অসামান্য উপকার পাইতেছেন তাহার জন্য একান্তই "কৃতজ্ঞ"। প্রকৃত হিন্দু স্বদেশকে পিতৃমাতৃ তুল্য এবং বিদেশকে প্রতিবাসীর তুল্য দেখেন। তিনি স্বদেশকে ঐকান্তিক ভক্তি করেন; তাহার সর্ব্বপ্রকারে সেবা করেন। বিদেশের বিপদে—দুর্ভিক্ষাদিতে—সহানুভূতি সহ সাহায্য প্রেরণ করেন। দরিদ্র এবং সংযমী হিন্দুর দেশ-

ভক্তি তাঁহাকে স্বদেশে কর্ম্মঠ ভাল লোক সৃজন জন্য "বিলাসিতা বর্জ্জন" করিতে বলে ; দেশীয় শিল্পীর "রক্ষা" সম্বন্ধে কর্ত্তব্য পালন জন্য উদ্যম সহিত দেশীয় মোটা টেঁকসই এবং একান্ত প্রয়োজনীয় দ্রব্যজাত মাত্র প্রস্তুত করিয়া তাহার সভক্তিক ব্যবহার করিতে বলে ; (মায়ের দেওয়া মোটা কাপড় মাথায় তুলে নেরে ভাই!) একান্তই প্রয়োজনীয় কোন দ্রব্য স্বদেশে প্রস্তুত না হইলে এবং তাহা "অগত্যা" লইতে হইলে জাপান, জর্ম্মণি, মার্কিন প্রভৃতি অপর সকল দেশের অপেক্ষা এক্ষণে নিকটতর সম্পর্কে সংযুক্ত বলিয়া "ইংলণ্ড" হইতেই তাহা লইতে বলে ; পাশ্চাত্য জড় বিজ্ঞানের গল্পমাত্র না শুনিয়া তাহার কার্য্যকরী বিদ্যার 'প্রকৃত লোকোপকারক অংশটা' নিজস্ব করিয়া লইতে বলে ; বৃথা দলাদলি ছাড়িতে বলে ; প্রতি পল্লীগ্রামে এবং সহরের প্রতি মহল্লায় প্রাথমিক শিক্ষা ও স্বাস্থ্যোন্নতি, ধর্ম্মব্যাখ্যার ও বিবাদ মিটান জন্য ভাল লোক জুটাইয়া নিজেদের কার্য্যের সাবেক কালের ন্যায় নিজেদেরই ব্যবস্থা করিতে বলে ; প্লেগ ম্যালেরিয়া বসন্ত কলেরার হস্ত হইতে যথাসম্ভব উদ্ধার পাওয়ার জন্য প্রতিবাসীর সহিত সম্পূর্ণভাবে মিলিত হইয়া গ্রামের জঙ্গল ও ময়লা সাফ করিতে এবং পুষ্করিণীর পঙ্কোদ্ধার করিতে অবিরত নিযুক্ত থাকিতে বলে ; দেওয়ালির (দীপাবলির) দিন বাড়ীর বাহিরে দুইটা দীপ জ্বালিলেই যে ধর্ম্মরূপী শ্রীভগবানের বা শ্রীশ্রী রক্ষাকালীর তৃপ্তিকর পূজা করা হয় না তাহা বুঝিতে বলে ; বর্ষাশেষে, কার্ত্তিক মাসে, "সকলের সম্মিলিত চেষ্টায়" গ্রামের মধ্যের "সমস্ত আবর্জ্জনা" ক্ষেত্রে বাহির করিয়া দিয়া সেই পুণ্যকর্ম্ম শেষে যে শ্রীশ্রীপূজার "প্রকৃত অধিকার পাওয়া" যে হিন্দুর প্রাচীন ব্যবস্থা, তাহা স্মরণ ও হৃদয়ঙ্গম করিতে বলে ; ম্যালেরিয়া ও প্লেগের প্রকোপ যে ঐ সময়ে গ্রামের আবাল বৃদ্ধ সর্ব্ববর্ণের লোকে একযোগে এই বাস্তু পূজার কার্য্যে (যৎ করোমি জগম্মাতস্তদেব তবপূজনং) করিলে ভগবৎ প্রীতি লাভ দ্বারা কমিতে পারে তাহাতে বিশ্বাস করিয়া প্রতি বৎসরই "দৃঢ় ভাবে" ঐ কার্য্য করিতে বলে ; স্বোদরম্ভর হইয়া দানধর্ম্মে অবহেলা করিতে নিষেধ করে ; মুষ্টি ভিক্ষা দানে ভারতবাসী যে উহার দরিদ্র পোষণ করিতেছে এবং অনেক দেশে যে ভিক্ষুককে কারাগারে পুরিয়া রাখা হয়, তাহা স্মরণ করিয়া "ধন যে দানের জন্ত এবং ভোগের জন্ত

নয়" তাহা ভুলিতে নিষেধ করে; চিত্তশুদ্ধিকর ক্রিয়া কর্ম্মের এবং বিদ্যাশিক্ষার লোপে ( কুবিবাহৈঃ ক্রিয়া লোপৈ বেদানামনধ্যায়েনেন চ। কুলান্যকুলতাং যান্তি।) যে মনুষ্য বংশ অবনত হয় তাহা মনে রাখিতে বলে; স্বার্থপরতার, রজোগুণের এবং বিলাসিতার বৃদ্ধিতে যে ইয়ুরোপীয়দিগের মধ্যে একান্তই অশান্তির এবং দুঃখের বৃদ্ধি হইতেছে তাহা লক্ষ্য করিয়া নিজের শাস্ত্র নির্দ্দিষ্ট সত্যপূত, সাত্ত্বিক সরল সৎপথে সজ্ঞানে সভক্তিক উদ্যম করিতে বলে; নিরুদ্যম বিশৃঙ্খল আধুনিক হিন্দুকে মুসলমানের স্বধর্ম্মী ভক্তির এবং ইয়ুরোপীয়ের স্বদেশ ভক্তির ও দলবন্ধন পূর্ব্বক উদ্যমের কতকটা হিন্দুসম্মত সৎপথে অনুকরণ করিতে বলে; ফলতঃ হিন্দুকে আবার "প্রকৃত হিন্দু" হইতে বলে। হিন্দুর পবিত্র জীবন দেখিয়াই যে পৃথিবীর অপরাপর জাতীয়ের সাত্ত্বিক জীবনের আদর্শ পাইবার কথা তাহার ( স্ব স্ব চরিত্রং শিক্ষেরন্ পৃথিব্যাং সর্ব্বং মানবাঃ) স্মরণে ধীর, শান্ত, উদার, উদ্যমশীল 'সাত্ত্বিক কর্ত্তা' হইতে হিন্দুকে বলে।

বস্তুতঃ হিন্দুর পরম পবিত্র শাস্ত্রানুসারে গোমাতাকে, জননীকে ও জন্মভূমিকে স্বর্গাপেক্ষা উচ্চতর বুঝিয়া—জগদম্বার প্রতিরূপা জানিয়া—সর্ব্বপ্রকারে তাঁহাদের সভক্তিক সেবায় ও পোষণে মাত্র ধীর এবং নিরীহ হিন্দুর স্পৃহা। তিনি পরের ছেলের অন্ন মারিতে চাহেন না। স্বধর্ম্মানুরাগী হিন্দু, রাজার প্রতি বিশিষ্ট শ্রদ্ধা ও ভক্তি এবং বিদেশীর প্রতি প্রতিবাসীর এবং বন্ধুর ন্যায় স্নিগ্ধ-প্রীতি-পোষণ করিতে বাধ্য। প্রীতির পূর্ণ বিকাশে, জ্ঞানের পরিপূর্ণতায়, ভেদজ্ঞানের সম্পূর্ণ বিলোপে সাংসারিক সকল কর্ত্তব্যেই সাত্ত্বিক উদ্যমের পোষণ ব্যবস্থায়, ধৃষ্টতায় উপেক্ষায় হিন্দুত্ব অদ্বিতীয়। নিষ্কামভাবে সর্ব্ব কর্ত্তব্য পালনই হিন্দুর আদর্শ। বিধির প্রতিপালনই হিন্দুর ধর্ম্ম। দেবঋণ, পিতৃঋণ, মাতৃঋণ, মাতৃ-ভূমির ঋণ, স্বসমাজের ঋণ প্রভৃতি সকল কর্ত্তব্যকেই হিন্দু ঋণশোধের ভাবে দেখিতে আদিষ্ট।

হিন্দু শাস্ত্র অধিকারী ভেদ স্বীকার করেন। বিভিন্ন উপাসনা পদ্ধতি, বিভিন্ন আচার পদ্ধতি, বিভিন্ন অবস্থাপন্ন বিভিন্ন অধিকারীর জন্য ব্যবস্থা করিয়াছেন। নিরাকার ঈশ্বরের কথা বলিলে যাহার সমস্তই নৈরাকার" ( প্রচলিত স্ত্রীলোকের উক্তিতে ঐ শব্দে অনাচার এবং বিশৃঙ্খলা মাত্র বুঝায়)

বোধ হইবে, তাহাকে হিন্দু সে কথা বলেন না। শুচিভাবে সকলকেই চিত্ত শুদ্ধি এবং মন স্থির করিবার উপায় দেখাইয়া দেন। "ক" "খ" না পড়িয়াই গীতা ও উপনিষদ লইয়া বসিলে কোন কাজ হইবে না, ইহাই বলেন। আচার সম্বন্ধে ও সংযম সম্বন্ধেও সোপান দেখাইয়া দেন। হিন্দু মাংসভোজীকে বলেন না যে তোমার উদ্ধার নাই। যে প্রত্যহ মাংস খায় এবং খাইবেই তাহাকে বলেন "বৃথা মাংস খাইও না।" ঐ সোপানে উঠিয়া দাঁড়াইবার পর উহার উপরের শ্রেণীর কথা উল্লেখে বলেন অমুক অমুক দিনে মাংস খাইতে নাই; তাহার পর বলেন, মাংস উপহার সাধ্য পূজায় মাত্র খাইতে হয়, মাংস-আহারের "উদ্দেশ্যেই" রোজ রোজ পূজা দেওয়াটায় কি প্রকৃত পক্ষে পূজা দেওয়া হয়? [ শনৈঃ পর্ব্বত লঙ্ঘনং ]। তাহার পর বলেন "কুমড়া বলি দাও"; সঙ্গে সঙ্গে বলেন কাম ক্রোধকে ছাগ মেষের প্রতিরূপ জানিয়া মার কাছে বলি দাও। ( কাম ক্রোধৌ ছাগমেষৌ )। ঐরূপে তন্ত্রশাস্ত্র মদ্যপকেও সাধন মার্গ হইতে তাড়াইয়া দেন না। শিশুর ন্যায় উহার হাত ধরিয়া অল্পে অল্পে সৎপথে চলিতেই শিখান। সকল নিম্নাধিকারীর প্রতিই হিন্দু শাস্ত্রের অসীম কৃপা। সকলকে একইরূপ খাইতেই হইবে, একই আচার পালন করিতে হইবে, বুঝ না বুঝ একই মতবাদ "খ্যাপন" করিতে হইবে, হিন্দু শাস্ত্রের এরূপ "জবরদস্তি" নাই। হিন্দু মদ্যপকে বলেন না যে তোমার উদ্ধার নাই। তাহাকে প্রথমে বলেন মদ্য জিনিসটা ভাল এজন্য নয়; অন্ততঃ দশবার ৺ কালীনাম জপ করিয়া "মা" "মা" বলিয়া ডাক; তাহার পর সেই "শোধিত মদ্য" পান করিও। তাহার পর ক্রমশঃ সংযম বৃদ্ধিসহ উচ্চাধিকার প্রাপ্তিতে বলেন শতবার জপ কর; সহস্রবার জপ কর; শেষে বলেন লক্ষবার জপ কর নচেৎ ঠিক শোধন হয় না। যে লক্ষবার জপ করিবে তাহার আর মদ্য পানের সময়ও হয় না, প্রবৃত্তিও থাকে না! অধম মদ্যপকে হিন্দু শাস্ত্র পদ্ধতি এইরূপে উত্তম সাধক করিয়াই তুলেন এবং

বলেন মার নামেই মত্ততা আসিবে—"মন মাতাল মাতিবে, মদোমাতাল হইতে যাইবে কেন?" "তখন" বলেন "মদ্য অস্পৃশ্য"।

অযোধ্যার পাঁড়ে সিপাহীকে মদ খাইয়া হৃদয়ে উৎসাহ ও সাহস আনিতে হয় না। নিম্ন শ্রেণীর পাহাড়ীয়া ও মাড় সিপাহী এবং সাধারণতঃ ইউরোপীয় ফৌজ মদ খাইয়া "ডচ্ করেজ" বা যুদ্ধের সাহস আনে; তদ্ব্যতীত তোপের মুখে যাইতে সাহস পায় না! তুমি যমভয়বারিণী মার অভয় পদে মন রাখিয়া শব সাধন করিতে পার না? সর্ব্বশক্তি স্বরূপিণী মার ছেলে মৃত্যুকে "ভয়" করিবে কোন দুঃখে! মৃত্যুতে ত দেহত্যাগ মাত্র; জীর্ণ বস্ত্র ত্যাগের ন্যায়। ফলতঃ ব্রহ্মচারী সংযত সাত্ত্বিক হিন্দুই "ইচ্ছা মৃত্যুর" রীতিমত অনুশীলনে সামর্থ্য পাইয়াছিলেন; ভীষ্ম দেবের ন্যায় যথা-কালে শ্রীভগবানের সহিত যোগে স্বেচ্ছায় দেহত্যাগের কথা অন্য কোন জাতি কল্পনাতেও আনিতে পারে নাই।

হিন্দু শাস্ত্রের উচ্চাধিকারীর প্রতি উপদেশ এই যে সর্ব্বদা ব্রহ্মসদ্ভাবে থাকিবে; উহা ধ্যানের অপেক্ষা উত্তম; জপ পদ্ধতি অপেক্ষা ধ্যান উত্তম; বহিঃপূজা হইতে স্তুতি উত্তম। কিন্তু উচ্চাধিকার প্রাপ্তিতে উদ্যম করার জন্য উচ্চ সাধককে "বহিঃপূজাঽধমাধমা" বলায় উহার সহিত "মানস পূজার" সংযোগ করিতেই বলা হয়। "এখনও সবে 'ক' 'খ' পড়িতেছে!" বালকে ক খ ছাড়িয়া একেবারে শাস্ত্রী পরীক্ষা দিতে বলা হয় না। শুধু ক খ পড়ি-য়াই জন্ম জন্মান্তর কাটাইও না, শুচি হইয়া আসন স্থির করিয়া শারীরিক চাঞ্চল্য দমন করিয়া লইয়া মানসপূজা আরম্ভ কর, ইহাই বলা হয়; উচ্চতর সোপান আছে এই মাত্র বলিয়া ভক্তিমান উদ্যমশীল আস্তিক ব্যক্তিকে উৎ-সাহিতই করা হয়। ফলতঃ মনুষ্য নামধেয় সকলকেই মনের নির্ম্মলতা সাধন জন্য নির্দ্দিষ্ট সকল উপায়ই অভ্যস্ত করিয়া লইতে হইবে এবং নিজেকে "তৃণা-দপি সুনীচ" মনে করিয়া ধীর ও সংযত হইয়া চলিতে এবং অল্পে অল্পে প্রকৃত পক্ষে (শুধু মুখের কথায় নয়) অগ্রসর হইতে হইবে।

মহামহোপাধ্যায় পণ্ডিতেরও ক খ ছাড়িলে চলে না। তবে তাঁহাকে ক খ র জন্য অধিক সময় দিতে আর হয় না। প্রত্যহ প্রাতঃকালে সকল হিন্দুর পক্ষে নূতন সৃষ্টির প্রারম্ভ উপাসনার ক্রম প্রণালীর স্মারক প্রভৃতির-

মাদি হইতে সোঽহং ভাব পর্য্যন্তের উল্লেখ ব্যবস্থাটী কি সুন্দর! যেদিন যখন মনের যেরূপ ভাব তদনুসারে সর্ব্ব ব্যাপকের সেই অংশ "শ্রদ্ধার সহিত অর্চ্চনা" কর; তখন তাহাতেই করুণাময় অচলা ভক্তি দিবেন! নিভৃতে ভাগবত ও উপনিষদ পাঠ কালেও ব্যাকরণখানা উল্টাইয়া দেখিকে ইচ্ছা হওয়ায় দোষ নাই; উহাতে পাঠটা পাকাই হইবে। উচ্চ স্থানে দৃঢ় থাকায় সুবিধা করিয়া লওয়াই উচিত; গোড়ায় গলদ রাখিয়া দেওয়া ভ্রম। মৌখিক "বিশ্বাস খ্যাপনে" লাভ নাই। যেটা যখন ঠিক বিশ্বাস করিতে পার, তুমি সেই সময়ে তাহারই অধিকারী। তখন সেই ধাপে ঠিক সরলভাবে দাঁড়াইলে উচ্চে উঠিতে চেষ্টা স্বতঃই আসিবে। হিন্দুশাস্ত্র ইহাই বলেন। সময়ে ফল সুপক্ক হয়; কিলাইয়া কাঁঠাল পাকান" ঠিক নয়। আহার্য্যের যে অংশ তুমি হজম করিয়া শরীরের মধ্যে রসরূপে গ্রহণ করিলে, তাহাই তোমার হইল; "তোমার পেটের" অনুপযোগী যাহা খাইয়াছিলে তাহা বাহির হইয়া যাইবেই। অধিকারী ভেদ তথ্য এই নৈসর্গিক নিয়মের উপরই ব্যবস্থিত। যাহা তোমার মনে ঠিক বসিল না—তুমি তাহার অধিকারী নহ, তাই ধরিয়া রাখিতে পারিলে না!

শিক্ষা দীক্ষার সুবিধা জন্য হিন্দু শাস্ত্রে গুরু ভক্তির অনুশীলনের ব্যবস্থা আছে। পিতা মাতা আদি গুরু। তাঁহাদের নিকটই প্রথম শিক্ষা। কোন নূতন স্থানে যাইতে হইলে কাহাকেও কিছু জিজ্ঞাসা না করিয়া যাইতে পারা সম্ভব কি? এই জন্যই গুরু করিতে হয়। শিক্ষার জন্য ব্যগ্রতা আসিলে সর্ব্বত্রই উপযুক্ত গুরু বা উপগুরু দেখিতে পাইবে। কোন্ সাত্বিক প্রকৃতিক ভক্তিমান ব্যক্তি সদ্‌গুরুর অভাবে পড়িয়াছেন? যিনি পরম গুরু তিনিই ধোপানীর মুখ দিয়া লালা বাবুকে "বাসনা জ্বালাইবার" কথা শুনাইয়াছিলেন। ঐ ভাবে তিনিই শিক্ষাগুরু, দীক্ষাগুরু, শাস্ত্র গ্রন্থ, উপগুরু। কীট, পতঙ্গ সাধারণ মনুষ্য সকলকে দিয়াই তিনি "অনুক্ষণ" উপদেশ দিতেছেন; তাহা ভক্তিভাবে গ্রহণ করিলেই হয়। নিষাদ সন্তান একলব্য মৃত্তিকার দ্রোণ গড়িয়া তাহাতেই প্রাণ প্রতিষ্ঠা করিয়া লইয়া তাহারই একাগ্র পূজা দ্বারা হৃদয়াধিষ্ঠিত আদর্শ দ্রোণের সাহায্যে যেরূপে শস্ত্রবিদ্যা শিখিয়া লইয়াছিল তাহা সকলেরই সাধন মার্গের ব্যবস্থা। স্বহস্তে শিবলিঙ্গ গড়িয়া সেই ভাবেই

শিব পূজার সাধারণ ব্যবস্থা আজও দেশময় সুপ্রচলিত রহিয়াছে। সভক্তিক উত্তম অর্থাৎ সাধনায় নির্ম্মল বুদ্ধি প্রাপ্তি হয়। তাহাতেই জ্ঞান বা পরাভক্তি, তাহাতেই বিমলানন্দের অনুক্ষণ অনুভূতি।

এই উপলক্ষ্যে সনির্ব্বন্ধে নিবেদন করি যে **গুরু-পুরোহিত-সন্তানের শাস্ত্র শিক্ষার সাহায্য রূপ** হিন্দু গৃহস্থের প্রধানতম কর্ত্তব্যটীর বিস্মৃতির এবং অবহেলার পাপেই কি বর্ত্তমান 'গুরুবিভ্রাট' উপস্থিত হয় নাই? যে সকল ক্রিয়া কর্ম্ম উপলক্ষ্যে তাঁহাদের সাহায্য হইত তাহা ক্রমেই হ্রাস হইতেছে, অথচ পৃথক বৃত্তিরও কোন ব্যবস্থা হইতেছে না! এই ত্রুটী শুধরাইয়া লওয়া কি হিন্দু গৃহস্থ মাত্রেরই সর্ব্বপ্রধান কর্ত্তব্য নয়? এমন পবিত্র ধর্ম্ম শিক্ষার ও পালনের উপায় রক্ষা অপেক্ষা কি অপর সকলই অধিকতর প্রয়োজনীয় কার্য্য? গুরু পুরোহিত সন্তানের শিক্ষার জন্য সাহায্য এবং উহাঁদের সম্মান করিয়া দেখ। সেই পুণ্যে উচ্চ শ্রেণীর গুরু স্বীয় কুলগুরুর বংশেই পাইবে।

হিন্দুকণ্ঠহারে সংগৃহীত সংস্কৃত শ্লোকগুলির বাঙ্গালা অনুবাদ দেওয়া হইল না। বাঙ্গালী জন্মগুণে দেব ভাষার অধিকাংশ শব্দেরই উত্তরাধিকারী। একখানা বাঙ্গালা অভিধানের সাহায্যে এবং পুনঃ পুনঃ আবৃত্তির সাহায্যে সাধারণ রূপ বাঙ্গালায় শিক্ষিত ব্যক্তিগণ সরল সংস্কৃত শ্লোকের অর্থগ্রহ করিতে পারেন। অর্থগ্রহ জন্য যিনি যতটুকু "যত্ন" করিবেন তাঁহার ততই লাভ হইতে থাকিবে। একজন পণ্ডিত এমন কি দুই জন বন্ধু সহ শ্লোকার্থ জ্ঞানে যত্ন করিলে ফল আরও ভাল হইবে।

এই সঙ্কলনে আমার কৃতিত্ব কিছুই নাই। পূজ্যপাদ পিতৃদেবের আদেশে আমি পূজ্যপাদ ৺ পিতামহ দেব প্রতিষ্ঠিত পবিত্র বিশ্বনাথ ফণ্ডের সেবক কর্ম্মচারীরূপে উহার সর্ব্বপ্রকার কার্য্যে নিযুক্ত থাকিয়া এবং শ্লোক ও স্তবাদি প্রায় সমস্তই নিজের বাটীতে সংগৃহীত পাইয়া বিশ্বনাথ চতুষ্পাঠীর মাননীয় অধ্যাপক শ্রীযুক্ত সীতানাথ বেদান্তশাস্ত্রী মহাশয়ের সহায়তায় সেগুলি মুদ্রিত করিয়াছি মাত্র। জীবন শিক্ষা প্রভৃতি উপাদেয় পুস্তক প্রণেতা ভক্তিভাজন শ্রীযুক্ত জয়চন্দ্র সিদ্ধান্তভূষণ মহাশয় সর্ব্বপ্রকারে এই কার্য্যে সহায়তা করিয়াছেন। সর্ব্ববিদ্যা বংশোদ্ভূত পণ্ডিতাগ্রণ্য, ভারতধর্ম্ম মহামণ্ডলের

একজন শ্রেষ্ঠ সেবক শ্রীযুক্ত অন্নদাচরণ তর্কচূড়ামণি মহাশয়ও বিশেষ সাহায্য করিয়াছেন। ইঁহারা কাহার সাহায্যেই বা সর্ব্বদা উন্মুখ নহেন! এই মুখবন্ধের কথা গুলিও আমার পূজ্যপাদ ৺পিতামহ দেবের গ্রন্থাবলী এবং উক্তি হইতেই সংগৃহীত এবং আমার নিজের ঘরেই প্রাপ্ত হইয়াছি।

শ্রীকুমারদেব মুখোপাধ্যায়।

# ( হিন্দু-কণ্ঠহার )

## প্রাতঃস্মরণীয় শ্লোক।

১। ব্রহ্মা মুরারি স্ত্রিপুরান্তকারী
ভানুঃ শশী ভূমিসুতো বুধশ্চ।
গুরুশ্চ শুক্রঃ শনি রাহু কেতুঃ
কুর্ব্বন্তু সর্ব্বে মম সুপ্রভাতং॥

২। প্রাতঃ শিরসি শুক্লাব্জে দ্বিনেত্রং দ্বিভুজং গুরুং।
প্রসন্নবদনং শান্তং স্মরেত্তন্নামপূর্ব্বকং॥
নমোঽস্তু গুরবে তস্মৈ ইষ্টদেবস্বরূপিণে।
যস্য বাক্যামৃতং হন্তি বিষং সংসারসংজ্ঞকম্॥
অখণ্ডমণ্ডলাকারং ব্যাপ্তং যেন চরাচরম্।
তৎপদং দর্শিতং যেন তস্মৈ শ্রীগুরবে নমঃ॥
অজ্ঞানতিমিরান্ধস্য জ্ঞানাঞ্জনশলাকয়া।
চক্ষুরুন্মীলিতং যেন তস্মৈ শ্রীগুরবে নমঃ॥

৩। অহং দেবো ন চান্যোঽস্মি ব্রহ্মৈবাহং ন শোকভাক্।
সচ্চিদানন্দরূপোঽহং নিত্যমুক্তস্বভাববান্॥

৪। লোকেশ চৈতন্যময়াদিদেব
শ্রীকান্ত বিষ্ণো ভবদাজ্ঞয়ৈব।
প্রাতঃ সমুত্থায় তব প্রিয়ার্থং
সংসারযাত্রামনুবর্ত্তয়িষ্যে॥

৫। জানামি ধর্ম্মং ন চ মে প্রবৃত্তি
র্জানাম্যধর্ম্মং ন চ মে নিবৃত্তিঃ।

ত্বয়া হৃষীকেশ হৃদিস্থিতেন
যথা নিযুক্তোঽস্মি তথা করোমি ॥
৬। প্রভাতে যঃ স্মরেন্নিত্যং দুর্গাদুর্গাক্ষরদ্বয়ং।
আপদস্তস্য নশ্যন্তি তমঃ সূর্য্যোদয়ে যথা॥
৭। অচ্যুতং কেশবং বিষ্ণুং হরিং সত্যং জনার্দ্দনং।
হংসং নারায়ণঞ্চৈব এতন্নামাষ্টকং শুভং॥
৮। প্রাণকান্তারপাথেয়ং সংসারচ্ছেদ-ভেষজং।
দুঃখ-শোক-পরিত্রাণং হরিরিত্যক্ষরদ্বয়ং॥
৯। 'গোকোটি দানং গ্রহণেষু কাশী
মাঘে প্রয়াগে যদি কল্পবাসঃ।
সুমেরু তুল্যঞ্চ হিরণ্যদানং
গোবিন্দ নাম্নো নহি তুল্যমেব ॥
১০। কর্কোটকস্য নাগস্য দময়ন্ত্যা নলস্য চ।
ঋতুপর্ণস্য রাজর্ষেঃ কীর্ত্তনং কলিনাশনম্॥
১১। পুণ্যশ্লোকো নলো রাজা, পুণ্যশ্লোকো যুধিষ্ঠিরঃ।
পুণ্যশ্লোকা চ বৈদেহী, পুণ্যশ্লোকো জনার্দ্দনঃ॥
১২। অহল্যা দ্রৌপদী কুন্তী তারা মন্দোদরী তথা।
পঞ্চকন্যাঃ স্মরেন্নিত্যং মহাপাতকনাশনং॥
১৩। কার্ত্তবীর্য্যার্জ্জুনোনাম রাজা বাহু-সহস্রভৃৎ।
যোঽস্য সংকীর্ত্তয়েন্নাম কল্যমুত্থায় মানবঃ।
ন তস্য বিত্তনাশঃ স্যান্নষ্টঞ্চ লভতে পুনঃ॥
১৪। প্রাতরুত্থায় সায়ান্তং সায়াহ্নাৎ প্রাতরন্ততঃ।
যৎ করোমি জগন্মাতস্তদেব তব পূজনং॥
১৫। সর্ব্বেঽত্র সুখিনঃ সন্তু সর্ব্বে সন্তু নিরাময়াঃ।
সর্ব্বেভদ্রাণি পশ্যন্তু মা কশ্চিৎ দুঃখমাপ্নুয়াৎ॥

১৬। প্রবুদ্ধশ্চিন্তয়েদ্ধর্ম্ম-মর্থঞ্চাস্যাবিরোধিনং।
অপীড়য়া তয়োঃ কাম্য উভয়োরপি চিন্তয়েৎ ॥

---

## গুরু সম্বন্ধীয়।—

১। ধ্যান মূলং গুরোর্ম্মূর্ত্তিঃ পূজামূলং গুরোঃ পদং
মন্ত্রমূলং গুরোর্ব্বাক্যং মোক্ষমূলং গুরোঃ কৃপা ॥

২। যস্য দেবে পরাভক্তির্যথা দেবে তথা গুরৌ।
তস্যৈতে কথিতা হ্যর্থাঃ প্রকাশ্যন্তে মহাত্মনঃ ॥

৩। যো গুরুঃ স শিবঃ প্রোক্তো যঃ শিবঃ স গুরুঃস্মৃতঃ।
বিকল্পং যস্তু কুর্ব্বীত স নরো গুরুতল্পগঃ ॥

৪। গুরুরেকো জগৎসর্ব্বং ব্রহ্মাবিষ্ণুশিবাত্মকং।
গুরোঃ পরতরং নাস্তি তস্মাৎ সংপূজয়েদ্ গুরুম্ ॥

৫। কৃপামরন্দান্বিত পাদ পঙ্কজং—
শ্বেতাম্বরং গৌররুচিং সনাতনম্।
শুদ্ধং সুমাল্যাভরণং গুণালয়ং
স্মরামি সদ্ভক্তিময়ং গুরুং হরিম্ ॥

গুরুর ধ্যান।—

৬। শুদ্ধ স্ফটিক সঙ্কাশং শুদ্ধ ক্ষৌমবিরাজিতং।
গন্ধানুলেপনং শান্তং বরাভয় করাম্বুজং ॥
মন্দস্মিতং নিজগুরুং কারুণ্যেনাবলোকিতং।
বামোরু শক্তিসংযুক্তং শুক্লাভরণ ভূষিতং ॥
স্বশক্ত্যাদক্ষ হস্তেন ধৃত চারু কলেবরং।
বামে ধৃতোৎ পলায়াশ্চ সুরক্তায়াঃ সুশোভনং।
পরানন্দ রসোল্লাস লোচনদ্বয় পঙ্কজং ॥

শ্রীগুরুর ধ্যান।—

৭। সহস্রারে মহাপদ্মে কিঞ্জল্কগণশোভিতে।
প্রফুল্লপদ্মপত্রাক্ষীং ঘনপীনপয়োধরাং।
প্রসন্নবদনাং ক্ষীণমধ্যাং ধ্যায়েচ্ছিবাং গুরুং।
পদ্মরাগ সমাভাসাং রক্তবস্ত্র সুশোভনাং।
রক্তকঙ্কনপাণিঞ্চ রক্তনূপুরশোভিতাং।
শরদিন্দুপ্রতীকাশাং রক্তোদ্ভাষিতকুণ্ডলাং।
স্বনাথবামভাগস্থাং বরাভয়করাম্বুজাং।

—প্রণাম

৮। গুরুর্ব্রহ্মা গুরুর্বিষ্ণু গুরুর্দ্দেবো মহেশ্বরঃ।
গুরুরেব পরং ব্রহ্ম তস্মৈ শ্রীগুরবে নমঃ॥

৯। ব্রহ্মানন্দং পরমসুখদং কেবলং জ্ঞানমূর্ত্তিং
দ্বন্দ্বাতীতং গগনসদৃশং তত্ত্বমস্যাদিলক্ষ্যং।
একং নিত্যং বিমলমচলং সর্ব্বগং সাক্ষিভূতং
ভাবাতীতং ত্রিগুণরহিতং সদ্গুরুং তং নমামি।

১০। সর্ব্ববেদান্ত-সিদ্ধান্ত-গোচরং তমগোচরং।
গোবিন্দং পরমানন্দং সদ্গুরুং প্রণতোঽস্ম্যহং॥

১১। নমস্তুভ্যং মহামন্ত্রদায়িনে শিবরূপিণে।
ব্রহ্মজ্ঞানপ্রকাশায় সংসারদুঃখতারিণে॥
অতি সৌম্যায় দিব্যায় বীরায়াঽজ্ঞানহারিণে।
নমস্তে কুলনাথায় কুলকৌলিন্যদায়িনে॥
শিবতত্ত্ব প্রবোধায় ব্রহ্মতত্ত্বপ্রকাশিনে।
নমোঽস্তু গুরবে তুভ্যং সাধকাভয়দায়িনে॥
অনাচারাচারভাববোধায় ভাবহেতবে।
ভাবাভাববিনির্মুক্তমুক্তিদাত্রে নমোনমঃ॥

নমোঽস্তু শম্ভবে তুভ্যং দিব্যভাবপ্রকাশিনে।
কামরূপায় কামায় কামকেলিকলাত্মনে॥
কুলপূজোপদেশায় কুলাচারস্বরূপিণে।
আরক্তনিজতচ্ছক্তি-সমভাগ-বিভূতয়ে॥
নমস্তেঽস্তু মহেশায় নমস্তেঽস্তু নমোনমঃ॥
১২। সংসার বৃক্ষমারূঢ়াঃ পতন্তি নরকার্ণবে।
যস্তানুদ্ধরতে সর্ব্বাংস্তস্মৈ শ্রীগুরবে নমঃ॥
১৩। ত্বং পিতা ত্বঞ্চ মে মাতা ত্বং বন্ধুস্ত্বঞ্চ দেবতা।
সংসারপ্রীতিভঙ্গায় তস্মৈ শ্রীগুরবে নমঃ॥
১৪। মন্নাথঃ শ্রীজগন্নাথো, মদ্‌গুরুঃ শ্রীজগদ্‌গুরুঃ।
মমাত্মা সর্ব্বভূতাত্মা, তস্মৈ শ্রীগুরবে নমঃ॥ ণ
১৫। একএব পরং বন্ধু র্বিষমে সমুপস্থিতে।
গুরুঃ সকলধর্ম্মাত্মা তস্মৈ শ্রীগুরবে নমঃ॥
১৬। হেতবে জগতামেব সংসারার্ণবসেতবে।
প্রভবে সর্ব্ববিদ্যানাং শম্ভবে গুরবে নমঃ॥
স্ত্রী গুরুর প্রণাম ঃ—
১৭। নমস্তে দেবদেবেশি নমস্তে হরপূজিতে।
ব্রহ্মবিদ্যাস্বরূপায়ৈ তস্যৈ নিত্যং নমোনমঃ॥
গুর্ব্বষ্টকং।—
১৮। শরীরং সুরূপং ততো বা কলত্রং
যশশ্চারুচিত্রং ধনং মেরুতুল্যম্।
মনশ্চেন্নলগ্নং গুরোরঙ্ঘ্রিপদ্মে
ততঃ কিম্ ততঃ কিম্ ততঃ কিম্ ততঃ কিম্॥১॥

---

ণ প্রাতঃস্মরণীয় শ্লোক মধ্যে (২) দেখ।

কলত্রং ধনং পুত্রপৌত্রাদিসর্ব্বং
গৃহং বান্ধবাঃ সর্ব্বমেতদ্ধি জাতম্।
মনশ্চেন্ন লগ্নং গুরোরঙ্ঘ্রিপদ্মে
ততঃ কিম্ ততঃ কিম্ ততঃ কিম্ ততঃ কিম্ ॥২॥
ষড়ঙ্গাদিবেদো মুখে শাস্ত্রবিদ্যা
কবিত্বাদি গদ্যং সুপদ্যং করোতি।
মনশ্চেন্ন লগ্নং গুরোরঙ্ঘ্রিপদ্মে
ততঃ কিম্ ততঃ কিম্ ততঃ কিম্ ততঃ কিম্ ॥৩॥
বিদেশেষু মান্যঃ স্বদেশেষু ধন্যঃ
সদাচারবৃত্তেষু মত্তো ন চান্যঃ।
মনশ্চেন্ন লগ্নং গুরোরঙ্ঘ্রিপদ্মে
ততঃ কিম্ ততঃ কিম্ ততঃ কিম্ ততঃ কিম্ ॥৪॥
ক্ষমামণ্ডলে ভূপ-ভূপাল-বৃন্দৈঃ
সদা সেবিতং যস্য পাদারবিন্দম্।
মনশ্চেন্ন লগ্নং গুরোরঙ্ঘ্রিপদ্মে
ততঃ কিম্ ততঃ কিম্ ততঃ কিম্ ততঃ কিম্ ॥৫॥
যশো মে গতং দিক্ষু দান-প্রতাপা-
জ্জগদ্বস্তু সর্ব্বং করে যৎ প্রসাদাৎ।
মনশ্চেন্ন লগ্নং গুরোরঙ্ঘ্রিপদ্মে
ততঃ কিম্ ততঃ কিম্ ততঃ কিম্ ততঃ কিম্ ॥৬॥
ন ভোগে ন যোগে ন বা বাজিমেধে
ন কান্তাসুখে নৈব বিত্তেষু চিত্তম্।
মনশ্চেন্ন লগ্নং গুরোরঙ্ঘ্রিপদ্মে
ততঃ কিম্ ততঃ কিম্ ততঃ কিম্ ততঃ কিম্ ॥৭॥
অরণ্যে ন বা স্বস্য গেহে ন কার্য্যে
ন দেহে মনো বর্ত্ততে মে ত্বনর্ঘ্যে

মনশ্চেন্ন লগ্নং গুরোরঙ্ঘ্রিপদ্মে
ততঃ কিম্ ততঃ কিম্ ততঃ কিম্ ততঃ কিম্ ॥৮॥
গুরোরষ্টকং যঃ পঠেৎ পুণ্যদেহী
যতির্ভূপতির্ব্রহ্মচারী চ গেহী।
লভেদ্বাঞ্ছিতার্থং পদং ব্রহ্মসংজ্ঞং
গুরোরুক্তবাক্যে মনো যস্য লগ্নম্ ॥

---

## আদিত্যাদি নবগ্রহ সম্বন্ধে।—

১। শ্রীশ্রী সূর্য্যের ধ্যান।—

রক্তাম্বুজাসনমশেষগুণৈকসিন্ধুং
ভানুং সমস্তজগতামধিপং ভজামি।
পদ্মদ্বয়াভয়বরান্ দধতং করাব্জৈ
র্মাণিক্যমৌলিমরুণাঙ্গরুচিং ত্রিনেত্রং ॥

২। সূর্য্য স্তবঃ।—

শ্রীসূর্য্য উবাচ।—

শাম্ব শাম্ব মহাবাহো শৃণু জাম্ববতীসুত।
অলং নাম সহস্রেণ পঠস্বেমং স্তবং শুভম্ ॥
যানি নামানি গুহ্যানি পবিত্রাণি শুভানি চ।
তানি তে কীর্ত্তয়িষ্যামি শ্রুত্বা বৎসাবধারয় ॥
বিকর্ত্তনো বিবস্বাংশ্চ মার্ত্তণ্ডো ভাস্করো রবিঃ।
লোকপ্রকাশকঃ শ্রীমান্ লোকচক্ষুর্গ্রহেশ্বরঃ ॥
লোক সাক্ষী ত্রিলোকেশঃ কর্ত্তা হর্ত্তা তমিস্রহা
তপন স্তাপনশ্চৈব শুচিঃ সপ্তাশ্ববাহনঃ ॥
গভস্তিহস্তো ব্রহ্মা চ সর্ব্বদেবনমস্কৃতঃ।
একবিংশতিরিত্যেষ স্তব ইষ্টঃ সদা মম ॥

শ্রীরারোগ্যকরশ্চৈব ধনবৃদ্ধির্যশস্করঃ।
স্তবরাজ ইতিখ্যাতস্ত্রিষু লোকেষু বিশ্রুতঃ॥
য এতেন মহাবাহো দ্বে সন্ধ্যেঽস্তমনোদয়ে।
স্তৌতি মাং প্রণতো ভূত্বা সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে॥
কায়িকং বাচিকঞ্চৈব মানসং যচ্চ দুষ্কৃতম্।
একজপ্যেন তৎ সর্ব্বং প্রণশ্যতি মমাগ্রতঃ॥
এষ জপ্যশ্চ হোমশ্চ সন্ধ্যোপাসনমেব চ।
বলিমন্ত্রোঽর্ঘ্যমন্ত্রশ্চ ধূপমন্ত্রস্তথৈব চ॥
অন্নপ্রদানে স্নানে চ প্রণিপাতে প্রদক্ষিণে।
পূজিতোঽয়ং মহামন্ত্রঃ সর্ব্বব্যাধি হরঃ শুভঃ॥
এবমুক্ত্বাতু ভগবান্ ভাস্করো জগদীশ্বরঃ।
আমন্ত্র্য কৃষ্ণতনয়ং তত্রৈবান্তরধীয়ত॥
শাম্বোঽপি স্তবরাজেন স্তুত্বা সপ্তাশ্ববাহনম্।
পূতাত্মা নীরুজঃ শ্রীমাংস্তস্মাদ্ রোগাদ্বিমুক্তবান্॥

৩। নবগ্রহ প্রণাম :—

জবাকুসুমসঙ্কাশং কাশ্যপেয়ং মহাদ্যুতিম্।
ধ্বান্তারিং সর্ব্বপাপঘ্নং প্রণতোঽস্মি দিবাকরম্॥১॥
দিব্যশঙ্খতুষারাভং ক্ষীরোদার্ণবসম্ভবম্।
নমামি "শশিনং" ভক্ত্যা শম্ভোর্মুকুটভূষণম্॥২॥
ধরণীগর্ভসম্ভূতং বিদ্যুৎপুঞ্জ-সমপ্রভম্।
কুমারং শক্তিহস্তঞ্চ "লোহিতাঙ্গং" "নমাম্যহম্॥৩॥
প্রিয়ঙ্গুকলিকাশ্যামং রূপেণাপ্রতিমং "বুধম্"।
সৌম্যং সর্ব্বগুণোপেতং নমামি শশিনঃ সুতম্॥৪॥
দেবতানামৃষীণাঞ্চ গুরুং কনকসন্নিভম্।
বন্দ্যভূতং ত্রিলোকেশং তং নমামি "বৃহস্পতিম্"॥৫॥

হিমকুন্দমৃণালাভং দৈত্যানাং পরমং গুরুম্‌।
সর্ব্বশাস্ত্র প্রবক্তারং ভার্গবং প্রণমাম্যহম্‌ ॥৬॥
নীলাঞ্জনচয়প্রখ্যং রবিসূনুং মহাগ্রহম্‌।
ছায়ায়া গর্ভসম্ভূতং বন্দে ভক্ত্যা "শনৈশ্চরম্‌" ॥৭॥
অর্দ্ধকায়ং মহাঘোরং চন্দ্রাদিত্যবিমর্দ্দকম্‌।
সিংহিকায়াঃ সুতং রৌদ্রং তং "রাহুং" প্রণমাম্যহম্‌॥৮॥
পলালধূমসঙ্কাশং তারাগ্রহবিমর্দ্দকম্‌।
রৌদ্রং রুদ্রাত্মকং ক্রূরং তং "কেতুং" প্রণমাম্যহম্‌॥৯॥
ব্যাসেনোক্তমিদং স্তোত্রং যঃ পঠেৎ প্রয়তঃ শুচিঃ।
দিবা বা যদি বা রাত্রৌ শান্তিস্তস্য ন সংশয়ঃ ॥
ঐশ্বর্য্যমতুলঞ্চাপি আরোগ্যং পুষ্টিবর্দ্ধনম্‌।
নরনারীপ্রিয়ত্বঞ্চ নিত্যং তস্যোপজায়তে ॥
তক্ষকোঽগ্নির্যমো বায়ু র্যে চান্যে গ্রহপীড়কাঃ।
তে সর্ব্বে প্রশমং যান্তি ব্যাসো ব্রূয়ান্ন সংশয়ঃ ॥

## শ্রীশ্রীগণপতি।

১। শ্রীশ্রীগণেশের ধ্যান।—

খর্ব্বং স্থূলতনুং গজেন্দ্রবদনং লম্বোদরং সুন্দরং।
প্রস্যন্দন্মদগন্ধলুব্ধমধুপব্যালোলগণ্ডস্থলং ॥
দন্তাঘাতবিদারিতারিরুধিরৈঃসিন্দূরশোভাকরং।
বন্দে শৈলসুতাসুতং গণপতিং সিদ্ধিপ্রদং কর্ম্মসু।

২। একদন্তস্তোত্রম্‌ (আংশিক)

সদাত্মরূপং সকলাদিভূত মমায়িনং সোঽহমচিন্ত্যবোধম্‌।
অনাদিমধ্যান্তবিহীনমেকং তমেকদন্তং শরণং ব্রজামঃ ॥

অনন্তচিদ্রূপময়ং গণেশং হ্যভেদভেদাদিবিহীনমাদ্যম্।
হৃদি প্রকাশস্য ধরং স্বধীস্থং তমেকদন্তং শরণং ব্রজামঃ॥
বিশ্বাদিভূতং হৃদি যোগিনাং বৈ প্রত্যক্ষরূপেণ বিভান্তমেকম্
সদা নিরালম্বসমাধিগম্যং তমেকদন্তং শরণং ব্রজামঃ॥

অজং নির্ব্বিশেষং নিরাকারমেকং
নিরানন্দ মানন্দমদ্বৈতপূর্ণম্।
পরং নির্গুণং নির্ব্বিকল্পং নিরীহম্
পরব্রহ্মরূপং গণেশং ভজামঃ॥

প্রণাম।—

১। দেবেন্দ্র-মৌলি-মন্দার-মকরন্দ-কণারুণাঃ।
বিঘ্নং হরন্তু হেরম্বচরণাম্বুজরেণবঃ॥

২। যং ব্রহ্ম বেদান্তবিদো বদন্তি
পরং প্রধানং পুরুষং তথান্যে
বিশ্বস্য বা কারণমীশ্বরং বা
তস্মৈ নমো বিঘ্নবিনাশনায়॥

---

## দেবী সম্বন্ধীয়।

শ্রীশ্রী গঙ্গাদেবীর ধ্যান।—

সুরূপাং চারুনেত্রাঞ্চ চন্দ্রাযুত সমপ্রভাং।
চামরৈর্বীজ্যমানাস্তু শ্বেতচ্ছত্রোপশোভিতাং।
সুপ্রসন্নাং সুবদনাং করুণার্দ্র নিজান্তরাং।
সুধাপ্লাবিত ভূপৃষ্ঠামার্দ্র গন্ধানুলেপনাং।
ত্রৈলোক্য নমিতাং গঙ্গাং দেবাদিভিরভিষ্ট তাং

অষ্টক ও স্তোত্র।—

১। মাতঃ! শৈলসুতাসপত্নি! বসুধা শৃঙ্গারহারাবলি!
স্বর্গারোহণ বৈজয়ন্তি ভবতীং ভাগীরথীং প্রার্থয়ে।
ত্বত্তীরে বসতস্ত্বদম্বু পিবতস্ত্বদ্বীচিমুৎপ্রেক্ষত
স্ত্বন্নাম স্মরতস্ত্বদর্পিত দৃশঃ স্যান্মে শরীরব্যয়ঃ ॥১॥
ত্বত্তীরে তরু-কোটরান্তরগতো গঙ্গে! বিহঙ্গোবরং
ত্বন্নীরে নরকান্তকারিণি! বরং মৎস্যোঽথবা কচ্ছপঃ।
নৈবান্যত্র মদান্ধসিন্ধুর ঘটাসঙ্ঘট্ট ঘণ্টারণৎ-
কারত্রস্ত সমস্ত বৈরি বনিতালব্ধ-স্তুতি র্ভূপতিঃ ॥২॥
উক্ষা পক্ষী তুরগ উরগঃ কোঽপি বা বারণো বা
বারীণঃ স্যাং জনন মরণ ক্লেশ দুঃখা সহিষ্ণুঃ।
নত্বন্যত্র প্রবিরলরণৎ কঙ্কণ ক্বাণ মিশ্রং
বারস্ত্রীভিশ্চ মরমরুতা বীজিতো ভূমিপালঃ ॥৩॥
কাকৈর্নিষ্কুষিতং শ্বভিঃ কবলিতং গোমায়ুভির্লুণ্ঠিতং
স্রোতোভিশ্চলিতং তটাম্বুমিলিতং বীচিভিরান্দোলিতং
দিব্যস্ত্রীকরচারুচামরমরুৎ সংবীজ্যমানঃ কদা
দ্রক্ষ্যেঽহং পরমেশ্বরি! ত্রিপথগে! ভাগীরথিস্বংবপুঃ ॥৪॥
অভিনব বিসবল্লী পাদপদ্মস্য বিষ্ণো-
মদন মথনমৌলের্মালতী পুষ্পমালা।
জয়তি জয়পতাকা কাপ্যসৌ মোক্ষলক্ষ্মী
ক্ষয়িত কলিকলঙ্কা জাহ্নবী নঃ পুনাতু ॥৫॥
যত্তত্তাল তমাল সাল সরলব্যালোলবল্লীলতা-
চ্ছন্নং সূর্য্যকর প্রতাপরহিতং শঙ্খেন্দুকুন্দোজ্জ্বলম্।
গন্ধর্ব্বামর সিদ্ধ কিন্নর বধূতুঙ্গস্তনাস্ফালিতং
স্নানায় প্রতিবাসরং ভবতু মে গাঙ্গং জলং নির্ম্মলম্ ॥৬

গাঙ্গং বারি মনোহারি মুরারি চরণচ্যুতম্
ত্রিপুরারি শিরশ্চারি পাপহারি পুনাতু মাম্ ॥৭॥
পাপাপহারি দুরিতারি তরঙ্গধারি
দূরপ্রচারি গিরিরাজ গুহাবিদারি।
ঝঙ্কারকারি হরিপাদরজোবিহারি
গাঙ্গং পুনাতু সততং শুভকারি বারি ॥৮॥
বরমিহ গঙ্গাতীরে শরটঃ করটঃ কৃশঃ শুনীতনয়ঃ।
ন পুনর্দূরতস্থঃ করিবরকোটীশ্বরো নৃপতিঃ ॥
গঙ্গাষ্টকং পঠতি যঃ প্রযতঃ প্রভাতে
বাল্মীকিনা বিরচিতং শুভদং মনুষ্যঃ।
প্রক্ষাল্য সোঽত্র কলিকল্মষপঙ্কমাশু
মোক্ষং লভেৎ পততি নৈব পুনর্ভবাব্ধৌ ॥

২। দেবি সুরেশ্বরি ভগবতি গঙ্গে
ত্রিভুবনতারিণি তরলতরঙ্গে।
শঙ্করমৌলিনিবাসিনি বিমলে,
মম মতিরাস্তাং তব পদকমলে ॥১॥
ভাগীরথি সুখদায়িনি মাত-
স্তব জলমহিমা নিগমখ্যাতঃ।
নাহং জানে তব মহিমানং,
ত্রাহি কৃপাময়ি মাম জ্ঞানং ॥২॥
হরিপদপদ্মতরঙ্গিণি গঙ্গে,
হিমবিধুমুক্তাধবলতরঙ্গে।
দূরীকুরু মম দুষ্কৃতিভারং,
কুরু কৃপয়া ভবসাগরপারং ॥৩॥
তবজলমমলং যেন নিপীতং,

পরমপদং খলু তেন গৃহীতং।
মাতর্গঙ্গে ত্বয়ি যো ভক্তঃ,
কিল তং দ্রষ্টুং ন যমঃ শক্তঃ ॥৪॥
পতিতোদ্ধারিণি জাহ্নবি গঙ্গে,
খণ্ডিতগিরিবরমণ্ডিতভঙ্গে।
ভীষ্মজননি খলু মুনিবরকন্যে,
পতিতনিবারিণি ত্রিভুবনধন্যে ॥৫॥
কল্পলতামিব ফলদাং লোকে,
প্রণমতি যস্ত্বাং ন পততি শোকে।
পারাবারবিহারিণি গঙ্গে,
বিবুধবধূকৃততরলাপাঙ্গে ॥৬॥
তব কৃপয়া চেৎ স্রোতঃস্নাতঃ
পুনরপি জঠরে সোঽপি ন জাতঃ।
নরকনিবারিণি জাহ্নবি গঙ্গে,
কলুষবিনাশিনি মহিমোত্তুঙ্গে ॥৭॥
পরিলসদঙ্গে পুণ্যতরঙ্গে,
জয় জয় জাহ্নবি করুণাপাঙ্গে।
ইন্দ্রমুকুটমণিরাজিতচরণে,
সুখদে শুভদে সেবকশরণে ॥৮॥
রোগং শোকং পাপং তাপং,
হর মে ভগবতি কুমতি কলাপং।
ত্রিভুবনসারে বসুধাহারে,
ত্বমসি গতির্ম্মম খলু সংসারে ॥৯॥
অলকানন্দে পরমানন্দে,
কুরু ময়ি করুণাং কাতরবন্দ্যে।

তব তট নিকটে যস্য নিবাসঃ,
খলু বৈকুণ্ঠে তস্য নিবাসঃ ॥১০॥
বরমিহ নীরে কমঠো মীনঃ,
কিংবা তীরে শরটঃ ক্ষীণঃ।
অথ গব্যূতৌ শ্বপচো দীন-
স্তব নহি দূরে নৃপতি কুলীনঃ ॥১১॥
ভো ভুবনেশ্বরি পুণ্যে ধন্যে,
দেবি দ্রবময়ি মুনিবরকন্যে।
গঙ্গাস্তবমিমমমলং নিত্যং,
পঠতি নরো যঃ স জয়তি সত্যং ॥১২॥
যেষাং হৃদয়ে গঙ্গাভক্তি,
স্তেষাং ভবতি সদা সুখমুক্তিঃ।
মধুরকান্তপদপজ্ঝটিকাভিঃ
পরমানন্দকলিতললিতাভিঃ ॥১৩॥
গঙ্গাস্তোত্রমিদং ভবসারং,
বাঞ্ছিত ফলদং বিদিতমুদারং।
শঙ্করসেবকশঙ্কররচিতং,
পঠতু বিষয়ীস্তবমিতি চ সমাপ্তং ॥১৪॥

প্রণাম।—

সদ্যঃ পাতকসংহন্ত্রী সদ্যো দুঃখ বিনাশিনী।
সুখদা মোক্ষদা গঙ্গা গঙ্গৈব পরমা গতিঃ ॥

শ্রীশ্রীষষ্ঠীদেবীর ধ্যান।—

দ্বিভুজাং হেমগৌরাঙ্গীং রত্নালঙ্কারভূষিতাং
বরদাভয়হস্তাঞ্চ শরচ্চন্দ্রনিভাননাং ॥

পট্টবস্ত্র পরিধানাং পীনোন্নত পয়োধরাং
অঙ্কার্পিত সুতাং ষষ্ঠী-মম্বুজস্থাং বিচিন্তয়েৎ ॥

স্তোত্র।—

নমো দেব্যৈ মহাদেব্যৈ সিদ্ধৈ শান্তৈ নমো নমঃ।
শুভায়ৈ দেবসেনায়ৈ ষষ্ঠীদেব্যৈ নমো নমঃ ॥
বরদায়ৈ পুত্রদায়ৈ ধনদায়ৈ নমো নমঃ।
সুখদায়ৈ মোক্ষদায়ৈ ষষ্ঠীদেব্যৈ নমো নমঃ ॥
শক্তি ষষ্ঠ্যাংস্বরূপায়ৈ সিদ্ধায়ৈ চ নমো নমঃ।
মায়ায়ৈ, সিদ্ধযোগিন্যৈ ষষ্ঠীদেব্যৈ নমো নমঃ ॥
সারায়ৈ সারদায়ৈ চ, পরায়ৈ, সর্ব্বকারিণ্যৈ।
বালাধিষ্ঠাতৃ দেব্যৈচ ষষ্ঠীদেব্যৈ নমো নমঃ ॥
কল্যাণদায়ৈ কল্যাণ্যৈ ফলদায়ৈ চ কর্ম্মণাম্।
প্রত্যক্ষায়ৈ চ ভক্তানাং ষষ্ঠীদেব্যৈ নমো নমঃ ॥
পূজ্যায়ৈ স্কন্দকান্তায়ৈ, সর্ব্বেষাং সর্ব্বকর্ম্মসু।
দেব রক্ষণকারিণ্যৈ ষষ্ঠীদেব্যৈ নমো নমঃ ॥
শুদ্ধসত্ত্ব স্বরূপায়ৈ বন্দিতায়ৈ নৃণাং সদা।
হিংসা ক্রোধ বর্জ্জিতায়ৈ ষষ্ঠীদেব্যৈ নমো নমঃ ॥
ধনং দেহি প্রিয়াং দেহি পুত্রং দেহি সুরেশ্বরি।
ধর্ম্মং দেহি যশো দেহি ষষ্ঠীদেব্যৈ নমো নমঃ ॥
দেহি ভূমিং প্রজাং দেহি বিদ্যাং দেহি সুপূজিতে।
কল্যাণঞ্চ জয়ং দেহি ষষ্ঠীদেব্যৈ নমো নমঃ ॥
ইতি দেবীঞ্চ সংস্তুয় লেভে পুত্রং প্রিয়ব্রতং।
যশস্বিনঞ্চ রাজেন্দ্রং ষষ্ঠীদেবী প্রসাদতঃ ॥
ষষ্ঠীস্তোত্রমিদং ব্রহ্মন্ যঃ শৃণোতি চ বৎসরম্।
অপুত্রো লভতে পুত্রং বরং সুচিরজীবিনম্।

বর্ষমেকঞ্চ যা ভক্ত্যা সংস্তুত্যেদং শৃণোতি চ।
সর্ব্বপাপ বিনির্ম্মুক্তা মহাবন্ধ্যা প্রসূয়তে॥
বীর পুত্রঞ্চ গুণিনং বিদ্যাবন্তং যশস্বিনম্।
সা চিরায়ুষ্মন্তমেব ষষ্ঠীদেবী প্রসাদতঃ॥
কাকবন্ধ্যা চ যা নারী মৃতাপত্যা চ যা ভবেৎ।
বর্ষং শ্রুত্বা লভেৎ পুত্রং ষষ্ঠীদেবী প্রসাদতঃ॥
রোগযুক্তে চ বালে চ পিতা মাতা শৃণোতি চেৎ
মাসঞ্চ মুচ্যতে বালঃ ষষ্ঠীদেবী প্রসাদতঃ॥

প্রণাম।—

জয় দেবি জগন্মাতর্জ্জগদানন্দকারিণি।
প্রসীদ মম কল্যাণি নমস্তে ষষ্ঠীদেবিকে॥

শ্রীশ্রী মনসাদেবীর প্রণাম।—

আস্তিকস্য মুনের্মাতা ভগিনী বাসুকেস্তথা।
জরৎকারু মুনেঃ পত্নী মনসাদেবী নমোঽস্তু তে॥

শ্রীশ্রী শীতলাদেবীর প্রণাম।—

নমামি শীতলাং দেবীং রাসভস্থাং দিগম্বরীং।
মার্জ্জনী কলসোপেতাং সূর্পালঙ্কৃত মস্তকাং॥

শ্রীশ্রী গোমাতার প্রণাম।—

নমো গোভ্যঃ শ্রীমতীভ্যঃ সৌরভেয়ীভ্য-এব চ,
নমো ব্রহ্মসুতাভ্যশ্চ পবিত্রাভ্যো নমো নমঃ।

শ্রীশ্রী তুলসীদেবীর প্রণাম।—

বৃন্দায়ৈ তুলসীদেব্যৈ প্রিয়ায়ৈ কেশবস্য চ।
বিষ্ণু-ভক্তিপ্রদে দেবি সত্যবত্যৈ নমো নমঃ॥

শ্রীশ্রী রাধিকা দেবীর ধ্যান।—

অমল কমলকান্তিং নীলবস্ত্রাং সুকেশীং,
শশধর সমবক্ত্রাং খঞ্জনাক্ষীং মনোজ্ঞাং।
স্তন যুগগত-মুক্তাদাম দীপ্তাং কিশোরীং,
ব্রজপতিসুত-কান্তাং রাধিকামাশ্রয়েঽহং॥

প্রণাম।—

তপ্তকাঞ্চন গৌরাঙ্গিং রাধে বৃন্দাবনেশ্বরি।
বৃকভানুসুতে দেবি প্রণমামি হরিপ্রিয়ে॥

---

শ্রীশ্রী লক্ষ্মীদেবীর ধ্যান।—

পাশাক্ষ-মালিকাম্ভোজ-শৃণিভির্যাম্যসৌম্যয়োঃ,
পদ্মাসনস্থাং ধ্যায়েচ্চশ্রিয়ং ত্রৈলোক্যমাতরং
গৌরবর্ণাং সুরূপাঞ্চ সর্ব্বালঙ্কারভূষিতাং,
রৌক্মপদ্মব্যগ্রকরাং বরদাং দক্ষিণেন তু।

মহালক্ষ্ম্যষ্টক।—

নমস্তেঽস্তু মহামায়ে শ্রীপীঠে সুরপূজিতে।
শঙ্খচক্রগদাহস্তে মহালক্ষ্মি নমোঽস্তুতে॥১॥
নমস্তে গরুড়ারূঢ়ে কোলাসুর ভয়ঙ্করি।
সর্ব্বপাপ হরে দেবি মহালক্ষ্মি নমোঽস্তুতে॥২॥
সর্ব্বজ্ঞে সর্ব্ববরদে সর্ব্বদুষ্ট ভয়ঙ্করি।
সর্ব্বদুঃখ হরে দেবি মহালক্ষ্মি নমোঽস্তুতে॥৩॥
সিদ্ধিবুদ্ধিপ্রদে দেবি ভক্তি মুক্তি প্রদায়িনি।
মন্ত্রমূর্ত্তে সদা দেবি মহালক্ষ্মি নমোঽস্তুতে॥৪॥
আদ্যন্তরহিতে দেবি আদ্যাশক্তি মহেশ্বরি।
যোগজ্ঞে যোগসম্ভূতে মহালক্ষ্মি নমোঽস্তুতে॥৫॥

স্থূল সূক্ষ্ম মহারৌদ্রে মহাশক্তি মহোদরে।
মহাপাপ হরে দেবি মহালক্ষ্মি নমোঽস্তুতে ॥ ॥
পদ্মাসনস্থিতে দেবি পরব্রহ্ম স্বরূপিণি।
পরমেশি জগন্মাতর্মহালক্ষ্মি নমোঽস্তুতে ॥৭॥
শ্বেতাম্বরধরে দেবি নানালঙ্কারভূষিতে।
জগৎস্থিতে জগন্মাতর্মহালক্ষ্মি নমোঽস্তুতে ॥৮॥

প্রণাম।—

বিশ্বরূপস্য ভার্য্যাসি পদ্মে পদ্মালয়ে শুভে।
সর্ব্বতস্ত্রাহি মাং দেবি : মহালক্ষ্মী নমোঽস্তুতে ॥

শ্রীশ্রী সরস্বতী দেবীর ধ্যান।—

১। তরুণ শকলমিন্দোর্ব্বিভ্রতী শুভ্রকান্তিঃ।
কুচভর নমিতাঙ্গী সন্নিষণ্ণা সিতাব্জে ॥
নিজকরকমলোদ্যল্লেখনী পুস্তক শ্রীঃ।
সকল বিভব সিদ্ধ্যৈপাতু বাগদেবতা নঃ ॥

২। মুক্তাকান্তিনিভাং দেবীং জ্যোৎস্নাজালবিকাশিনীম্
মুক্তাহারযুতাং শুভ্রাং শশিখণ্ডবিমণ্ডিতাম্।

৩। যা কুন্দেন্দু তুষারহার ধবলা যা শ্বেত পদ্মাসনা
যা বীণা-বরদণ্ড-মণ্ডিতভুজা যা শুভ্র বস্ত্রাবৃতা।
যা ব্রহ্মাচ্যুত শঙ্কর প্রভৃতিভির্দেবৈঃ সদা বন্দিতা।
সা মাম্পাতু সরস্বতী ভগবতী নিঃশেষ জাড্যাপহা ॥

৪। শ্বেত পদ্মাসনা দেবী শ্বেতপুষ্পোপশোভিতা।
শ্বেতাম্বর ধরা নিত্যা শ্বেতগন্ধানুলেপনা ॥
শ্বেতাঙ্গী শুভ্রহস্তাচ শ্বেত চন্দন চর্চ্চিতা।
শ্বেত বীণাধরা শুভ্রা শ্বেতালঙ্কার ভূষিতা ॥

অর্চ্চিতা মুনিভিঃ সর্ব্বৈঃ ঋষিভিঃ স্তূয়তে সদা ॥
স্তোত্রেণানেন তাং দেবীং জগদ্ধাত্রীং সরস্বতীং।
যে স্মরন্তি ত্রি-সন্ধ্যায়াং সর্ব্বাং বিদ্যাং লভন্তিতে ॥

প্রণাম।—

১। ব্রহ্মস্বরূপা পরমা জ্যোতিরূপা সনাতনী।
সর্ব্ববিদ্যাধিদেবী যা তস্যৈ বাণ্যৈ নমো নমঃ ॥
যয়া বিনা জগৎ সর্ব্বং শশ্বজ্জীবন্মৃতোপমম্।
জ্ঞানাধিদেবী যা তস্যৈ সরস্বত্যৈ নমো নমঃ ॥
যয়া বিনা জগৎ সর্ব্বং মূকমুন্মত্তবৎ সদা।
বাগধিষ্ঠাতৃদেবী যা তস্যৈ নিত্যং নমো নমঃ ॥
হিমচন্দন কুন্দেন্দু-কুমুদাম্ভোজসন্নিভা।
বর্ণাধিদেবী যা তস্যৈ চাক্ষরায়ৈ নমো নমঃ ॥
বিসর্গবিন্দুমাত্রাসু যদধিষ্ঠানমেবচ।
তদধিষ্ঠাতৃদেবী যা তস্যৈ বাণ্যৈ নমো নমঃ ॥
যয়া বিনাত্র সংখ্যাবান্ সংখ্যাং কর্ত্তুং ন শক্যতে।
কালসংখ্যাস্বরূপা যা তস্যৈ দেব্যৈ নমো নমঃ ॥
ধীশক্তির্জ্ঞানশক্তিশ্চ বুদ্ধিশক্তিস্বরূপিণী।
প্রতিভা-কল্পনা-শক্তির্যা চ তস্যৈ নমো নমঃ ॥

২। সরস্বত্যৈ নমো নিত্যং ভদ্রকাল্যৈ নমো নমঃ।
বেদ বেদাঙ্গ বেদান্ত বিদ্যাস্থানেভ্য এবচ ॥

৩। জয় জয় দেবি চরাচর সারে
কুচযুগশোভিত মুক্তাহারে।
বীণারঞ্জিত পুস্তক-হস্তে
ভগবতি ভারতি দেবি নমস্তে ॥

শ্রীশ্রী গায়ত্রী ধ্যান।—

১। শ্বেতবর্ণা সমুদ্দিষ্টা কৌশেয় বসনা তথা,
অক্ষসূত্রধরা দেবী পদ্মাসনগতা শুভা।
আদিত্য মণ্ডলান্তস্থা ব্রহ্মলোকস্থিতাথবা,
শ্বেতৈর্বিলেপনৈঃ পুষ্পৈরলঙ্কারৈশ্চ ভূষিতা॥

২। কুমারীং ঋগ্বেদযুতাং ব্রহ্মরূপাং বিচিন্তয়েৎ।
হংসস্থিতাং কুশহস্তাং সূর্য্যমণ্ডলসংস্থিতাং॥
মধ্যাহ্নে বিষ্ণুরূপাঞ্চ তার্ক্ষস্থাং পীতবাসসীং।
যুবতীঞ্চ যজুর্ব্বেদাং সূর্য্যমণ্ডলসংস্থিতাং॥
সায়াহ্নে শিবরূপাঞ্চ বৃদ্ধাং বৃষভবাহিনীং।
সূর্য্যমণ্ডলমধ্যস্থাং সাম-বেদ সমাযুতাং॥

প্রণামঃ।

ধর্ম্মার্থকামমোক্ষাণাং নিদানে পরমাত্মিকে।
প্রণমামি মহাভাগে বেদগর্ভে সনাতনি॥

শ্রীশ্রী সীতাদেবীর ধ্যান।—

নীলাম্ভোজদলাভিরামনয়নাং নীলাম্বরালংকৃতাং
গৌরাঙ্গীং শরদিন্দু সুন্দরমুখীং বিস্মের বিম্বাধরাং।
কারুণ্যামৃতবর্ষিণীং হরিহর ব্রহ্মাদিভির্বন্দিতাং,
ধ্যায়েৎ সর্ব্বজনেপ্সিতার্থফলদাং রামপ্রিয়াং জানকীং॥

প্রণাম —

জনক-নন্দিনী দেবীং শ্রীরাম প্রিয়বল্লভাং।
তপ্তকাঞ্চন গৌরাঙ্গীং বন্দে সীতাং মনোহরাং॥

শ্রীশ্রী কালী ধ্যান।—

করালবদনাং ঘোরাং মুক্তকেশীং চতুর্ভুজাম্।
কালিকাং দক্ষিণাং দিব্যাং মুণ্ডমালাবিভূষিতাম্॥

